ফাতওয়া নাম্বার: ৭১
প্রকাশকাল: ২২ ই জুলাই ,২০২০ ইংরেজি

# কার সাথে শরীক হয়ে কুরবানি করা যাবে? আর কার সাথে যাবে না?

**প্রশ্নঃ**

সরকারি বা বেসরকারি প্রতিষ্ঠানে চাকরি করে অর্থ উপার্জনকারী ব্যক্তির সাথে শরীক হয়ে কুরবানী করার হুকুম কী? জানালে উপকৃত হতাম।

প্রশ্নকারী- সুলাইমান

**উত্তর:**

এক্ষেত্রে মূলনীতি হলো, যার উপার্জন হালাল, তার সাথে যে কেউ ভাগে কুরবানী করতে পারবে। আর যার উপার্জন হারাম তার সাথে কেউই ভাগে কুরবানী করতে পারবে না।

আর যে ব্যক্তির হালাল-হারাম উভয় রকম উপার্জন রয়েছে তার ব্যাপারে যদি জানা যায় যে, সে হারাম অংশ থেকে কুরবানি করছে, হালাল থেকে করছে না, তাহলে তার সাথে শরীক হওয়া যাবে না। আর যদি জানা যায় যে, হালাল থেকে করছে, হারাম থেকে করছে না, তাহলে শরীক হওয়া যাবে।

আর যদি জানা না যায় যে, হালাল থেকে করছে, না হারাম থেকে করছে, তাহলে যদি তার অধিকাংশ সম্পদ হালাল হয় তাহলে শরীক হওয়া যাবে। আর যদি অধিকাংশ হারাম হয় তাহলে শরীক হওয়া যাবে না।

উল্লেখ্য, বর্তমানে যেভাবে ঘরে ঘরে হারামের ছড়াছড়ি এ অবস্থায় সর্বোত্তম হল, কারো সঙ্গে শরীক না হয়ে একা কুরবানি দেয়া। তাছাড়া কুরবানির শরীকদের কোনো একজনের নিয়তে সমস্যা থাকলে অন্যদের কুরবানিও হয় না। একজন্য শরীকে কুরবানি না করাই সতর্কতার দাবি। -ফতোয়া হিন্দিয়া, ৫/৩৪৩, ফতোয়া শামি: ৬/৩২৬

**আবু মুহাম্মাদ আব্দুল্লাহ আলমাহদি (উফিয়া আনহু)**

৩০-১১-১৪৪১ হি.

২২-০৭-২০২০ ইং